**river**—নদী
**riverain**—নদী সম্বন্ধীয়
**river-bank**—নদী তীর
**river-basin**—অববাহিকা
**river-bed**—নদীগর্ভ
**river-craft**—নদী যান
**river erosion**—নদী ক্ষয়/ভাঙন
**river-horse**—জলহস্তী
**riverine**—নদী-
**riverine port**—নদী-বন্দর
**river irrigated**—নদী-মাতৃক
**riverside**—নদীতীর
**river terrace**—নদী-বেদিকা
**River-Valley Project**—নদী-উপত্যকা প্রকল্প
**rivet (v.)**—অকর্ষণ কবা; চৌকাঠের খাঁজ করা; নিবদ্ধ কবা; রিপিট করা; রিবেট করা
**rivet (n.)**—কীলক; চৌকাঠেব খাঁজ, নাচি; পেরেক; রিপিট; বিবেট
**rivulet**—ক্ষুদ্র/ছোট নদী
**Rly. batten**—রেলের বাতা
**roach**—রোচ্; রোশ (মৎস্য বিশেষ)
**road**—পথ; সড়ক; সরণি
**road alignment**—পথ-রেখা
**roadcess**—পথকর
**road circle**—সড়ক সার্কেল
**road, high**—বড় রাস্তা
**road map**—সড়ক মানচিত্র
**road markings**—সড়ক-চিহ্ন
**road-metal**—খোয়া; পথশিলা
**road roller**—রোড-রোলার
**road sarkar**—পথ সরকার
**road service**—সড়ক-ব্যবস্থা; সড়ক-সেবা
**roadside**—পথিপার্শ্ব; পথিপার্শ্বস্থ
**roadster**—খোলা-মোটরগাড়ি
**road transport**—পথ-পরিবহন; সড়ক-পরিবহন
**road vehicle**—পথ-যান
**roadway**—যানবাহন-পথ
**roam**—ঘুরে বেড়ানো; ভ্রমণ করা
**roan**—বিচিত্র, বিচিত্র বর্ণ
**roar**—গর্জন; হুঙ্কার
**roaring**—গর্জন
**roast**—জাবিত করা; ঝলসানো; ভর্জিত কবা, ভাজা
**roaster**—ভর্জক; রোস্টার
**rob**—অপহবণ করা; কেড়ে নেওযা; লুণ্ঠন করা
**robber**—ডাকাত; দস্যু
**robbery**—অপহরণ, ডাকাতি, দস্যুতা, লুণ্ঠন কার্য
**robes**—পবিধান; পোশাক
**robot**—যন্ত্রমানব; রোবট
**robust**—বলবান; মাংসল
**rock (v.)**—কম্পিত হওয়া; দোল দেওয়া, দোলানো
**rock (n.)**—পাথর; প্রস্তব; শিলা
**rock, alkaline**—ক্ষারীয় শিলা
**rock, basic**—ক্ষারকীয় শিলা
**rock bed**—শিলা-স্তর
**rock-bottom**—সর্বনিম্ন বিন্দু
**rock-bound**—প্রস্তর-বেষ্টিত
**rocket**—রকেট; হাউইবাজি
**rock-crystal**—স্ফটিক
**rock flour**—পাথরগুঁড়া; শিলাচূর্ণ
**rock, hypabyssal**—উপপাতালিক শিলা
**rocking**—দোদুল্যমান

**rock inscription**—শিলা-লিপি
**rock, intermediate**—অবাম্ল শিলা
**rock-oil**—খনিজ তৈল
**rock, plutonic (abysal)**—পাতালিক . শিলা
**rock-salt**—খনিজ লবন
**rock, sedimentary**—পালল শিলা; পাললিক শিলা
**rock, stratified**—স্তরিত শিলা
**rock stratum**—শিলা-স্তর
**rock, ultrabasic**—প্রক্ষারকীয় শিলা
**rock, volcanic**—উদ্‌গীর্ণ শিলা
**rock wall**—শিলা-প্রাচীর; শিলা-ভিত্তি
**rocky**—শিলাময়
**rocky soil**—শিলাময় মাটি
**rod**—ছড়; দণ্ড; বেত্র; রড্; শিক
**rodent**—তীক্ষ্ণ দণ্ড
**rod, homogeneous**—সমাঙ্গ দণ্ড
**roe**—মাছের ডিম; হরিণ বিশেষ
**rogue**—দুরাত্মা; প্রতারক; বদমাশ; শঠ
**roguery**—জুয়াচুরি; প্রতারণা; বদমাশি; শঠতা
**roguish**—অনিষ্টকারী; বদমাশের মত
**roister**—গর্বপ্রকাশ করা; হই-হল্লা করা
**roisterer**—হই-হল্লাকারী
**role**—ভূমিকা
**role allocation**—ভূমিকা-বণ্টন
**role model**—ভূমিকা-প্রতিরূপ
**role personality conflict**—ভূমিকা ব্যক্তিত্ব দ্বন্দ্ব
**role playing**—ভূমিকা-নির্বাহ
**role playing technique**—ভূমিকা নির্বাহ কৌশল
**role relationship**—ভূমিকাগত সম্পর্ক
**role syntax**—ভূমিকা বাক্য বিন্যাস
**role theory**—ভূমিকা তত্ত্ব/সিদ্ধান্ত
**roll (v.)**—আন্দোলিত হওয়া; আবর্তিত হওয়া; গড়াগড়ি করা; গড়ানো; গুটানো; ঘোরা; জড়ানো; দোলায়িত হওয়া; বিজড়িত করা; বেষ্টন করা
**roll (n.)**—1. আবর্তন; গুটানো; জড়ানো 2. তালিকা; দলিল; পঞ্জী; ফর্দ
**roll, acquittance**—প্রাপ্তিস্বীকার পঞ্জী
**roll-call**—নাম-ডাক
**rolled**—আবর্তিত; কম্পিত; প্রকম্পিত; বেলিত
**rolled steel**—আবর্তিত ইস্পাত
**roller**—ডলনা; নোড়া; বেলন; রোলার
**roller bandage**—গোটানো পট্টি
**roller carriage**—রোলার-বাহক
**Roller Moulder**—রোলার ছাঁচকার
**rolling**—আবর্তন; গড়ানো; ঘূর্ণমান; প্রকম্পন
**rolling friction**—আবর্ত-ঘর্ষণ
**rolling-mill**—ঢালাই-কারখানা
**rolling-pin**—বেলন
**rolling-press**—পেষণ-যন্ত্র
**rolling-stock**—গাড়ি-সম্ভার
**rolling stone**—চলমান-প্রস্তর
**roll, muster**—(সৈন্যদের) নামের তালিকা
**roll no.**—তালিকা-সংখ্যা
**roll-sulphur**—বাতি গন্ধক
**romance**—রমন্যাস
**romancer**—রমন্যাসকার
**Roman Script**—রোমান লিপি
**romantic**—কল্পনাপ্রিয়; ভাবপ্রবণ; রমন্যাসমূলক

**romanticism**—রোমানীবাদ; স্বচ্ছন্দতাবাদ
**Rontgen rays**—রঞ্জনরশ্মি
**rood**—ক্রুশ
**roof**—চাল; ছাদ
**roof-garden**—ছাদ-বাগিচা
**roofing**—ছাদ; ছাদ-আচ্ছাদন
**roof sloping four-ways**—চারচালা ছাদ; চৌচালা ছাদ
**roof sloping two-ways**—দোচালা ছাদ
**roof, terraced**—পাকা ছাদ
**roof valley**—ছাদ-উপত্যকা
**rook**—দাঁড়কাক
**room**—অবকাশ, আসন; কক্ষ, কামরা; কুঠরি; ঘর, জায়গা; সুযোগ
**room-mate**—কক্ষসঙ্গী
**room schedule**—কক্ষ-নির্দেশ সাবণী
**room service**—কক্ষ সেবা
**roomy**—প্রশস্ত
**roost**—দাঁড
**rooster**—গৃহপালিত মোরগ
**root**—আদি; আরম্ভ; ধাতু; পদমূল; বীজ; মূল; শিকড়
**root apex**—মূলাগ্র
**root base**—ধাতুমূল
**root cap**—মূলত্র
**root cause**—মূল কারণ
**root-climber**—মূলারোহী লতা
**root, commensurable**—প্রমেয় বীজ
**root, complex**—জটিল বীজ
**root, cube**—ঘনমূল; তৃতীয় মূল
**root, fibrous**—শিফামূল
**root, hanging**—অবরোহ মূল
**root inflexion**—ধাতু সম্প্রসারণ
**rootless**—অমূল; মূলহীন
**rootlet**—মূলিকা
**root, multiple**—বহু-বীজ
**root node**—মূলগ্রন্থি; মূলস্থ গ্রন্থি
**root of an equation**—সমীকরণের বীজ
**root-parasite**—মূলজীবী
**root, reciprocal**—বিপরীত বীজ
**root, repeated**—বহুবীজ
**root, secondary**—গৌণ মূল; শাখা মূল
**root, special**—বিশিষ্ট বীজ
**root, square**—বর্গমূল; দ্বিতীয় মূল
**root-stock**—মূলাকার কাণ্ড
**root syllable**—ধাতু-অক্ষর, ধাতুস্থ দল
**root symbol**—করণী চিহ্ন
**root, tap**—প্রধান মূল
**root, true**—স্থানিক মূল
**rope**—কাছি, দড়ি; রজ্জু, রশি
**rope-dancer**—দড়ি-বাজিওয়ালা
**rope-ladder**—দড়িব মই
**rope-walker**—দড়া-বাজিওয়ালা
**ropeway**—রজ্জুপথ
**ropy**—আঠালো; চটচটে
**rosaceae**—গোলাপ-গোত্র
**rosary**—গোলাপবাস; জপমালা, স্তবমালা
**rose**—গোলাপ
**roseate**—গোলাপী; লোহিত
**rosemary**—সুগন্ধদ্রব্য প্রদেয় গুল্ম
**rose-water**—গোলাপজল
**roster**—পর্যায; পালা-তালিকা
**roster-book**—পর্যায়-বই, পালা-বই
**roster-duty**—পর্যায়-দায়িত্ব; পালা করে কাজ
**rostrum**—বক্তৃতামঞ্চ; বেদি; মঞ্চ

**rosy**—গোলাপী; মনোহর; রক্তিম
**rot (v.)**—গলানো; গলিত হওয়া; দূষিত করা/হওয়া; পচানো; পচে যাওয়া
**rot (n.)**—গলন; পচন
**rotary**—আবর্তী; ঘূর্ণ; ঘূর্ণমান; রোটারী
**rotary printing**—রোটারী মুদ্রণ
**Rotary Club**—রোটারী ক্লাব
**rotate**—আবর্তন করা; আবর্তিত করা; ঘূর্ণন করা; চক্রাকারে ঘোরা
**rotating**—ঘূর্ণ-; ঘূর্ণমান
**rotating disc**—ঘূর্ণচক্র; ঘূর্ণায়মান চাকা
**rotating sphere**—ঘূর্ণায়মান গোলক
**rotation**—আবর্ত; আবর্তন; ঘূর্ণন
**rotation about a point**—বিন্দু সাপেক্ষে ঘূর্ণন
**rotational angle**—ঘূর্ণন কোণ
**rotational motion**—ঘূর্ণন গতি
**rotational symmetry**—ঘূর্ণন প্রতিসাম্য
**rotation, angle of**—ঘূর্ণন কোণ
**rotation, axis of**—ঘূর্ণনাক্ষ; ঘূর্ণাক্ষ
**rotation, centre of**—ঘূর্ণন কেন্দ্র
**rotation group**—ঘূর্ণন গ্রুপ
**rotation, identity**—উপাদানস্থির ঘূর্ণন
**rotation of crop**—শস্য-পর্যায়
**rotation, order of**—ঘূর্ণনক্রম
**rotation spectrum**—ঘূর্ণন বর্ণচ্ছটা
**rotation spiral**—বিন্দুসাদৃশ্য ঘূর্ণন
**rotation, stretch**—বিন্দুসাদৃশ্য ঘূর্ণন
**rotatory**—আবর্তনকারী; ঘূর্ণ-; ঘূর্ণমান
**rotatory motion**—ঘূর্ণন গতি
**rote**—পুনঃ আবৃত্তি; পুনঃপাঠ
**rote learning**—আবৃত্তি
**rotor**—ঘূর্ণক
**rotoscope**—ঘূর্ণনদর্শী
**rotten**—গলিত; পচা
**rotund**—চক্রাকার; বৃত্তাকার
**rotunda**—গোল ঘর
**rouble**—রুবল্; রুশীয় মুদ্রা
**roue**—দুশ্চরিত্র লোক; লম্পট
**rouge**—লাল; লাল রং; লাল রং দ্বারা রাঙানো
**rough (a.)**—1. অসমতল; অসমান; বন্ধুর
2. অসূক্ষ্ম; আনুমানিক; প্রাথমিক; মোটা. মোটামুটি; শোধ্য; স্থূল
3. কটু; কঠিন; কঠোর
4. অভদ্র; অমার্জিত; অসভ্য; কর্কশ রুক্ষ
**rough (n.)**—গুণ্ডা
**roughage**—ছোবড়া; ভুষি
**rough approximation**—স্থূল আসন্নীকরণ; স্থূলমান
**rough copy**—খসড়া প্রতিলিপি; শোধ্য প্রতিলিপি
**rough draft**—প্রাথমিক খসড়া; মোটা খসড়া
**roughen**—অমসৃণ করা/হওয়া
**rough estimate**—আনুমানিক হিসাব; খসড়া হিসাব, স্থূল প্রাককলন/ মূল্যানুমান
**roughly**—মোটামুটিভাবে; স্থূলতঃ
**roughness**—রুক্ষতা; স্থূলতা
**rough plane**—অমসৃণ তল
**rough-rider**—দুর্দান্ত অশ্বকে বশকারী
**roughshod**—অমসৃণ নাল-বাঁধানো
**round**—খেপ; ক্ষেপ; গোল; গোলাকার; চক্র; চক্রাকার; পরিভ্রমণ; বর্তুল; রোঁদ
**roundabout**—ঘোরালো; নাগরদোলা; পরোক্ষ
**roundabout production**—পরোক্ষ উৎপাদন

rounded—গোলাকার; বর্তুল
rounded labial click—বর্তুল ওষ্ঠ্য শীৎকার
rounded outline—গোলাকার রূপরেখা
rounded vowel—কুঞ্চিত স্বরধ্বনি; বর্তুল স্বরধ্বনি
roundel—চক্রাকার; বলয়াকার; বৃত্ত
rounding—গোলকরণ; পুরাকরণ; বর্তুলতা
rounding off—পুরাকরণ
roundish—প্রায় গোলাকার
round off—পুরা করা
round punch—গোল পাঞ্চ
round robin—চক্র-প্রতিযোগিতা
round sum remittance—পুরা-অর্থ-প্রেরণ
round-table conference—গোল-টেবিল সম্মেলন
round up—ঘিরে গ্রেপ্তার করা; ধরপাকড় করা
rouse—উত্তেজিত করা/হওযা; জাগানো; জেগে উঠা; বিক্ষুব্ধ করা
rout (v.)—ছত্রভঙ্গ করা; তাড়িয়ে দেওয়া, পরাজিত করা
rout (n.)—উন্মত্ত জনতা, ছত্রভঙ্গ, পরাজয়
route—1 (সেনাদলের) অগ্রগমনের আদেশ
2 গমনপথ; পথ; রাস্তা
route-march—কুচকাওয়াজ
routine—ধরাবাঁধা; নিত্যক্রম, নিয়মমাফিক, নিয়মিত; রুটিন
routine branch—নিত্যক্রম শাখা
routine checking—নিয়মমাফিক পরীক্ষা
routine duty—ধরাবাঁধা কাজ; নিত্যক্রম কর্তব্য
routine matters—নিত্যক্রম বিষয়
routine note-sheet—নিত্যক্রম মন্তব্যপত্র; নিয়মমাফিক মন্তব্যপত্র
routine test—নিয়মমাফিক পরীক্ষণ
routine work—ধরাবাঁধা কাজ; নিত্যকর্ম
routing—পথ-নির্ধারণ; চাহিদা-পত্রিকা সঞ্চয়ন
rover—1. জলদস্যু; দস্যু; রোভার,
2. ব্রজচার; ভ্রমণকারী
roving—পর্যটক; ভ্রাম্যমাণ
roving ambassador—পর্যটক রাজদূত
roving correspondent—ভ্রাম্যমাণ সংবাদদাতা, সমন্বয়ী সংবাদদাতা
row (v.)—দাঁড় টানা; বৈঠা বাওয়া
row (n.)—1. কলহ, কোলাহল, গণ্ডগোল, হাঙ্গামা
2 পংক্তি, শ্রেণী, সারি
rowdy—গুণ্ডা, দাঙ্গাহাঙ্গামাকারী, দুর্বৃত্ত
rowdyism—গুণ্ডামি
rower—দাঁড়ী
rowing club—বাইচ্ ক্লাব
rowlock—দাঁড়-খাঁজ
row matrix—পংক্তি ম্যাট্রিক্স
royal—রাজ-, রাজকীয়
royal army—রাজ-সেনা
royal authority—রাজকর্তৃত্ব
royal charter—রাজ-সনদ
Royal Commission—রাজ-আয়োগ, রাজ-কমিশন
royal decree—রাজাজ্ঞা
royalist—রাজভক্ত
Royal Navy—রাজকীয় নৌবাহিনী
royal patron—রাজ-পৃষ্ঠপোষক
royal policy—নৃপনীতি; রাজনীতি

**royal road**—রাজপথ; রাজমার্গ
**royal sceptre**—রাজদণ্ড
**royal treasury**—রাজকীয় কোষাগার
**Royalty**—1. রাজক্ষমতা; রাজধর্ম; রাজমর্যাদা
2 রয়্যালটি; স্বত্বমূল্য; স্বামিলভ্য
**R.S.V.P. (=reply, if you please; Fr.=respondez s'il vous plait)**—অনুগ্রহ করে উত্তব দেবেন; উত্তর পেলে বাধিত হবো
**rub (v.)**—ঘর্ষণ করা; ঘসড়ানো; পালিশ কবা; মুছে ফেলা; লেপন করা
**rub (n.)**—1. ঘর্ষণ; মর্দন; লেপন
2. বাধা; সংকট; সংঘর্ষ
**rubber**—নরম ইট; প্রস্তর ঘর্ষক, ববার
**rubber-stamp**—রবার ছাপ; রবাব মোহর; রবার স্ট্যাম্প
**rubbish**—আবর্জনা; জঞ্জাল; ময়লা; রাবিশ
**rubbishing**—জঞ্জাল ছড়ানো; রাবিশ ছড়ানো
**rubble**—আলগা প্রস্তরখণ্ড
**rubbled concrete**—রোড়া কংক্রিট
**rubble masonry**—বোড়া গাঁথনি
**rubiaceae**—কদম্ব-গোত্র
**rubicund**—গোলাপী/লাল
**rubricated**—সুরকি মুদ্রিত
**ruby**—চুনি; পদ্মরাগ; রক্তিম; লোহিত
**ruby glass**—লোহিত কাচ
**ruby sulphur**—লোহিত গন্ধক
**ruck**—ভাঁজ; সংকুচিত করা/হওয়া
**rudder**—কর্ণ; হাল
**ruddy**—গোলাপী; লাল
**rude**—অপরিষ্কৃত; অবিনীত; অমার্জিত, অশিষ্ট; অসভ্য; গ্রাম্য
**rude culture**—অমার্জিত সংস্কৃতি
**rudiment**—উপক্রমণিকা; মূলতত্ত্ব; মূলসূত্র
**rudimental, rudimentary**—অঙ্কুর; অল্পবিকশিত; প্রাথমিক; প্রারম্ভিক; মৌলিক; লুপ্তপ্রায়
**rudimentary culture**—প্রারম্ভিক সংস্কৃতি; লুপ্তপ্রায় সংস্কৃতি
**rudimentary wage**—প্রারম্ভিক বেতন
**rue**—অনুশোচনা করা; দুঃখ করা; দুঃখিত হওয়া; বিলাপ করা
**ruff**—গলবস্ত্র
**ruffian**—গুণ্ডা; দুর্বৃত্ত/নিষ্ঠুর ব্যক্তি
**ruffianism**—গুণ্ডামি
**ruffle (v.)**—কুঞ্চিত করা; কুঞ্চিত হওয়া; বিরক্ত করা; ভাঁজ করা
**ruffle (n.)**—আন্দোলন, গোলমাল; চুনট ভাঁজ
**rug**—কম্বল
**rugged**—1 অসমান; এবড়ো খেবড়ো; বন্ধুব
2. অনমনীয, অসভ্য, কঠোব, কর্কশ; রুক্ষ
**ruin (v.)**—ধ্বংস করা; নাশ করা; বিধ্বস্ত করা; সর্বস্বান্ত করা
**ruin (n.)**—উচ্ছেদ; ধ্বংস; নাশ
**ruinous**—জীর্ণ; ধ্বংসপ্রাপ্ত
**ruins**—ধ্বংসাবশেষ; ভগ্নাবশেষ
**rule (v.)**—কসি টানা; দমন করা; নিয়ন্ত্রিত করা; বাজত্ব করা; বায়দান করা; রুল করা; শাসন করা
**rule (n.)**—1. নিয়ম; প্রথা; বিধি
2. প্রভুত্ব; বিচারকের আদেশ শাসন
3. রুল; রেখা
**rule border**—রুলটানা কিনারা/ধার

**rule, chain**—শৃঙ্খল নিয়ম
**ruled**—দাগটানা; রেখাঙ্কিত
**ruled joint**—দাগটানা জোড়
**ruled paper**—দাগটানা কাগজ; রুলটানা কাগজ; রেখাঙ্কিত কাগজ
**ruled surface**—রেখাজাত তল
**rule, fundamental**—মূল সূত্র
**rule-making power**—নিয়ম/বিধি প্রণয়ন ক্ষমতা/শক্তি
**rule of anticipation**—পূর্বানুমান নিয়ম
**rule of decision**—বিচার-বিধি
**rule of exclusion**—বর্জন-বিধি
**rule of four**—চতুঃশাসন
**rule of law**—আইনের শাসন
**rule of procedure**—কার্যক্রমের নিয়ম
**rule of the road**—পথ-নিয়ম; পথের নিয়ম
**rule of three**—ত্রৈরাশিক
**rule of three, compound**—মিশ্র ত্রৈরাশিক
**rule of three, direct**—সরল ত্রৈরাশিক
**rule of three, double**—পঞ্চরাশিক
**rule of three, inverse**—বিপরীত ত্রৈরাশিক
**rule of thumb classification**—অনুভবাশ্রিত বর্গীকরণ
**rule pointing**—দাগটিপকারী
**ruler**—1. শাসক; শাসনকর্তা; শাসনকর্ত্রী 2. মাপনী; রুলার
**rules**—নিয়মাবলী; বিধি
**rules and regulations**—নিয়মাবলী
**rules of business**—কার্য-বিধি; কার্য-সঞ্চালন বিধি
**rules of conduct**—আচরণ-বিধি; আচার-বিধি
**rules of pleading**—সওয়ালের নিয়ম
**rules of precedence**—প্রাথমিকতাক্রমের নিয়ম
**rules of procedure**—কার্যপ্রণালী; ক্রিয়াবিধি-নিয়ম
**Rules of the House**—সদন-বিধি; সদনের নিয়ম
**rules of war**—যুদ্ধ-নিয়ম; যুদ্ধ-বিধি
**ruling**—1. প্রধান; প্রবল; প্রভুত্বকারী; শাসক; শাসনকারী, 2. বিনির্দেশ; রায়; সিদ্ধান্ত
**ruling class**—শাসকবর্গ; শাসকশ্রেণী
**ruling family**—রাজবংশ
**ruling nation**—শাসকজাতি
**ruling party**—শাসক দল
**rum**—অদ্ভুত; মজার; মদ্যবিশেষ
**Rumba**—নিগ্রো-নৃত্য
**rumble**—গর্জন; গুড়গুড় শব্দ; নির্ঘোষ
**rumbling**—গড়গড় শব্দ; নির্ঘোষ
**ruminant**—রোমন্থক
**ruminate**—জাবর কাটা; ধ্যান করা; রোমন্থন করা
**ruminated**—চিত্রিত
**rumination**—রোমন্থন
**rummage**—তল্লাশ
**rummaging inspector**—তল্লাশি নিরীক্ষক/পরিদর্শক
**rumour**—গুজব; জনশ্রুতি
**rump**—নিতম্ব; পাছা; মেরুদণ্ডের প্রান্তভাগ
**rumple**—কুঞ্চন; কোঁচকানো; ভাঁজ
**rumpus**—গণ্ডগোল
**run**—দৌড়ানো; দ্রুত চলা; পলায়ন করা, প্রবাহিত হওয়া

**run after**—পশ্চাদ্ধাবন করা; পিছনে ছোটা
**runagate**—ভবঘুরে
**run-away**—পালিয়ে যাওয়া
**runaway**—পলাতক
**runes**—টিউটনিক বর্ণমালা
**rung**—চক্রদণ্ড; মইয়ের ধাপ
**runiform**—রূন বর্ণ সদৃশ
**runlet**—ক্ষুদ্র নদী
**runner**—ডাকহরকরা; ধাবক; পংক্তি সংখ্যা; রানার
**runner (s)-up**—রানার (স)-আপ; শেষ খেলায় পরাজিত দল/প্রতিযোগী
**running**—অব্যাহত; চলতি; দৌড়; ধারা, পরপব
**running account**—চলতি হিসাব
**running commentary**—চলতি বিবরণ/ভাষা; ধাবাভাষ্য
**running headline**—পৃষ্ঠা শীর্ষক
**running number**—সংখ্যার পর্যায়ক্রম
**running title**—পৃষ্ঠা আখ্যা
**run on**—অবিচ্ছিন্ন
**run on line**—প্রবহমান
**run over**—গাড়িচাপা দেওয়া/পড়া; পর পৃষ্ঠায় মুদ্রণ-ইঙ্গিত
**runway**—ধাবন পথ; বানওয়ে
**rupee**—টাকা
**rupee equivalent**—টাকা-তুল্যাঙ্ক
**rupee-sterling conversion table**—টাকা-স্টার্লিং রূপান্তবণ সাবণী
**rupture (v.)**—বিদীর্ণ করা/হওয়া; ভাঙ্গা; ভেঙ্গে যাওয়া
**rupture (n.)**—1 অমিল, বিচ্ছেদ, বিবাদ
2 ছিদ্র, ভেদ
**rupture of relations**—সম্বন্ধ-বিচ্ছেদ
**rural**—গ্রামীণ; গ্রাম্য; পল্লী-
**rural automatic exchange (RAX) connection**—গ্রামীণ স্বয়ংক্রিয় টেলিফোন কেন্দ্র সংযোজন
**rural bank**—গ্রামীণ ব্যাঙ্ক
**rural broadcast**—গ্রামীণ প্রসারণ কার্যক্রম
**rural cooperative society**—গ্রামীণ সমবায় সমিতি
**rural development**—গ্রামীণ উন্নয়ন; গ্রামীণ বিকাশ; পল্লী-উন্নয়ন
**rural development programme**—গ্রামীণ উন্নয়ন/বিকাশ কার্যক্রম; পল্লী উন্নয়ন কার্যক্রম
**rural education**—গ্রামীণ শিক্ষা
**rural growth of population**—গ্রামীণ জনসংখ্যা-বৃদ্ধি
**rural growth rate**—গ্রামীণ বৃদ্ধি হার
**rural health centre**—গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র; পল্লী-স্বাস্থ্যকেন্দ্র
**ruralization**—গ্রামীকরণ
**ruralize**—গ্রাম্য কবা/হওয়া
**rural population**—গ্রামীণ জনসংখ্যা
**Rural Primary Education Act**—গ্রামীণ প্রাথমিক শিক্ষা আইন
**Rural Publicity Officer**—গ্রামীণ প্রচার আধিকারিক
**rural reconstruction**—গ্রামীণ পুনর্গঠন; পল্লী-পুনর্গঠন
**rural school**—গ্রামীণ বিদ্যালয়
**rural social organisation**—গ্রামীণ সামাজিক সংগঠন
**rural society**—গ্রাম্য সমাজ

**rural sociologist**—গ্রামীণ সমাজবিজ্ঞানী
**rural sociology**—গ্রামীণ সমাজবিজ্ঞান
**rural university**—গ্রামীণ বিশ্ববিদ্যালয়
**rural-urban differential**—গ্রাম-নগর বিভেদক
**rurbanization**—গ্রামনগরীকরণ
**ruse**—কৌশল; ছল; প্রবঞ্চনা
**rush**—আধিক্য; দ্রুত; ভীড়
**rush hours**—ব্যস্ত সময়
**Russel's paradox**—রাসেলের বিরোধাভাস
**Russia**—রাশিয়া
**Russian**—রুশ; রুশদেশীয়
**rust**—মরিচা; মরিচা পড়া
**rustic**—গ্রাম্য
**rusticate**—তাড়ানো, দূরীভূত করা, নিষ্কাশিত করা
**rusticated**—অমসৃণ; খসখসে, জালীদার; নিষ্কাশিত
**rusticated plaster**—অমসৃণ পলেস্তারা; খসখসে পলেস্তারা
**rusticated student**—নিষ্কাশিত ছাত্র
**rustication**—নিষ্কাশন
**rusticism**—গ্রাম্যরূপ
**rusticity**—গ্রাম্যতা, সরলতা
**rustle**—খসখস শব্দ, মর্মর-ধ্বনি
**rustling**—খসখস শব্দ, মর্মর-ধ্বনি
**rusty**—মরিচা-ধরা, মরিচা-পড়া
**rut**—খাত, দাগ
**rutaceae**—নিম্বুগোত্র
**ruth**—করুণা, দয়া
**ruthless**—নির্দয়, নির্মম; নিষ্ঠুর
**rye**—রাই (শস্য)
**ryot**—কৃষক (ভারতীয়)

**S.A. (= South Africa)**—দক্ষিণ আফ্রিকা
**sabbath**—বিশ্রামকাল; বিশ্রাম-দিবস
**sable**—কৃষ্ণবর্ণ; নকুলজাতীয় জন্তু
**sables**—শোকসূচক পোষাক
**sabotage**—অন্তর্ঘাত, অন্তর্ঘাতী কার্য, কূটঘাত, কূটঘাতী কার্য
**saboteur**—অন্তর্ঘাতক, কূটঘাতক
**sabre, saber**—বাঁকা তরবারি
**sac**—থলে, ভিস্তি, স্থলী
**sac and soc**—ন্যায়াধিকার
**saccharin**—আলকাতরাজাত চিনি, স্যাকারিন
**saccharoidal**—শার্কর
**sacerdotal**—পুরোহিত, যাজকীয়
**sacerdotal body**—পুরোহিতবর্গ
**sacerdotalism**—পুরোহিতবাদ
**sack (v.)**—থলিজাত করা, বরখাস্ত করা, লুণ্ঠন করা
**sack (n.)**—ছালা; থলি, বস্তা
**sackcloth**—গুণচট, চটের কাপড়
**sacking**—চট; শহর-লুণ্ঠন
**sacrament**—সংস্কার
**sacrament of altar**—বেদি-সংস্কার
**sacramental**—সংস্কারজ
**sacramental grace**—সংস্কারজ অনুগ্রহ
**sacramentalism**—সংস্কারবাদ
**sacramental system**—সংস্কার-পদ্ধতি
**sacramentary**—সংস্কারবাদী
**sacrarium**—গর্ভগৃহ, পূজাগৃহ
**sacred**—পবিত্র; পূত
**sacred animal**—পবিত্র পশু, বলি পশু

**sacred cow**—পবিত্র গাভী/ধেনু
**sacred island**—পবিত্র দ্বীপ
**sacred lamp**—পবিত্র দীপ
**sacred law**—ধর্ম-বিধি
**sacred object**—পবিত্র পদার্থ
**sacred prostitution**—দেবদাসী-বৃত্তি
**sacred stone**—পবিত্র প্রস্তর
**sacred thread**—যজ্ঞোপবীত
**sacred tree**—পবিত্র বৃক্ষ
**sacred work**—পবিত্র
**sacrifice (v.)**—উৎসর্গ করা; ক্ষতি স্বীকার করা; ত্যাগ করা; বলি দেওয়া
**sacrifice (n.)**—উৎসর্গ; ত্যাগ; নাশ; বলি, যজ্ঞ
**sacrificial**—বলি-; যজ্ঞীয়
**sacrificial altar**—বলিবেদী; যজ্ঞবেদী
**sacrificial rites**—যজ্ঞ-কর্ম
**sacrificial stone**—বলি-প্রস্তব
**sacrificial victim**—বলিপশু, যজ্ঞবলি
**sacrilege**—অপবিত্রকরণ
**sacrilegious**—অপমানজনক
**sacristan**—দেব-সেবক
**sacristy**—পূজাসামগ্রী-গৃহ
**sacrolemma**—পেশীচ্ছদ
**sacrosanct**—1 অতি পবিত্র, পূত পবিত্র 2 অনতিক্রম্য, অলঙ্ঘনীয়; অলঙ্ঘ্য
**sacrosanct privilege**—অলঙ্ঘনীয় বিশেষাধিকাব; পূত পবিত্র বিশেষাধিকার
**sacrum**—ত্রিকাস্থি
**sad**—দুঃখিত; বিষণ্ণ; মলিন
***sadaqat***—সাদ্‌কা (দান)
**sad colour**—ফিকা রং
**sadden**—দুঃখিত করা/হওয়া
**saddle**—উষ্ণীষ; গদি; জিন্; জিন পরানো; বোঝাই করা; ভার চাপানো
**saddle-horse**—চড়ার ঘোড়া
**saddler**—জিনকার; জিননির্মাতা
**saddle-tree**—জিনের কাঠামো
**sadism**—ধর্ষকাম
**sadist**—ধর্ষকামী
**sadistic tale**—ধর্ষকামী গল্প
**sadly**—দুঃখিতভাবে
**sadness**—দুঃখ; শোক
**sadomasochistic pleasure**—পরপীড়ন-স্বপীড়ন সুখ
**safari**—ভ্রমণ; শিকার-অভিযান; সাফারি
**safe (adj.)**—অক্ষত; অক্ষুণ্ণ; নিরাপদ; নির্বিঘ্ন; সুরক্ষিত
**safe**—আলমারি; সিন্দুক
**safe-conduct**—অভয়পত্র; ছাড়পত্র; রক্ষাপত্র
**safe-conduct of a bill**—বিলের রক্ষা কবচ
**safe custody**—নিরাপদ সুরক্ষা/হেফাজাত; সুরক্ষিত জিম্মা
**safe delivery**—সুরক্ষিত বিতরণ
**safe-deposit**—নিরাপদ জমা, রক্ষাগার
**safe-deposit vault**—বক্ষা-ভল্ট; সুবক্ষা কক্ষ; সুরক্ষা ভল্ট
**safeguard**—অভয়পত্র; রক্ষা; রক্ষাকবচ, রক্ষা করা
**safe, iron**—লোহার সিন্দুক; লোহা-সিন্দু
**safely**—নিরাপদে; নির্বিঘ্নে
**safety**—নিরাপত্তা; নির্বিঘ্নতা; সুরক্ষা
**safety-catch**—রক্ষা-ছিট্‌কিনি
**safety-curtain**—অদাহ্য যবনিকা
**safety-fuse**—নিরাপদ-পলিতা; রক্ষা-ফিউজ

safety-lamp—নিরাপদ দীপ্; রক্ষা-লণ্ঠন
safety laws—সুরক্ষা আইন/বিধি
safety match—দিয়াশলাই
safety measure—সুরক্ষা উপায়
safety of capital—মূলধন-সুরক্ষা
sefety-pin—সেফ্টিপিন
safety-razor—নিরাপদ ক্ষুর; রেজর
safety training—নিরাপত্তা-প্রশিক্ষণ; সুরক্ষা-প্রশিক্ষণ
safety-valve—রক্ষা-ভাল্‌ভ্
saffron—গৈরিক; জাফরান; জাফরানী
sag—অবসন্ন হওয়া; ঝুঁকে পড়া; বাঁকানো; বেঁকে যাওয়া; মূল্যহ্রাস
saga—গাথা; বীর গাথা; বীরত্ব-কাহিনী
sagacious—বিচক্ষণ; বিজ্ঞ
sagacity—বিচক্ষণতা; বিজ্ঞতা
sage—অভিজ্ঞ; ঋষি; জ্ঞানী
sagittarins—ধনু
sagittate—মানকপত্রাকার
sago—সাগু; সাগুদানা
said—পূর্বকথিত; পূর্বোল্লিখিত
said rules—উক্ত নিয়ম
sail—পাল; পালভরে যাওয়া; সমুদ্রযাত্রা করে
sailer—জল-জাহাজ
sailing—জলযাত্রা
sailor—খালাসী; নাবিক
saint—ঋষি; ধার্মিক; সাধু; সিদ্ধপুরুষ
sainted—পবিত্র; সিদ্ধ; স্বর্গত; স্বর্গীয়
saintliness—পূতাত্মতা; সাধুতা
saintly—ঋষিতুল্য; সিদ্ধবৎ
sake—উদ্দেশ্য
salable, saleable—বিক্রয়যোগ্য
salacious—অশ্লীল
salad—সালাদ
salammonia—নবসার; নিসাদল
salaried—বেতনগ্রাহী; বেতনভুক
salaried secretary—বেতনভুক সচিব
salaried staff—বেতনভুক কর্মচারী
salaries account—বেতন-খাতা; বেতন-হিসাব
salary—বেতন; মাইনে; মাহিনা
salary cheque—বেতন-চেক
salary earner—বেতনজীবী
salary savings scheme—বেতন সঞ্চয় যোজনা
sale—নিলাম; বিক্রয়
saleable—বিক্রয়যোগ্য; বিক্রয়সাধ্য; বিক্রয়
sale account—বিক্রয়-হিসাব
sale, auction—নিলাম; বিক্রয়
sale, bill of—কবালা
sale certificate—বয়নামা; বিক্রয়পত্র
sale control—বিক্রয়-নিয়ন্ত্রণ
sale day-book—বিক্রয় জাবেদা
sale deed—বয়নামা; বিক্রয়-দলিল
sale notice—নিলাম-বিজ্ঞপ্তি; বিক্রয়-বিজ্ঞপ্তি
sale, on—বিক্রয়ের জন্য
sale on approval—অনুমোদনসাপেক্ষ বিক্রয়; জাঁকড়ে বিক্রি
sale proceeds—বিক্রয়-আয়
sale, public—নীলাম
sale, value—বিক্রয় মূল্য
sales agent—বিক্রয় প্রতিনিধি
sales and distribution—বিক্রয় ও বণ্টন
sales book—বিক্রয়-বই
sales control—বিক্রয় নিয়ন্ত্রণ

**salesgirls**—বিক্রয়িকা
**salesman**—বিক্রয়কারী; বিক্রয়িক; বিক্রেতা
**sales management**—বিক্রয় ব্যবস্থাপনা
**sales manager**—বিক্রয় ব্যবস্থাপক
**salesmanship**—বিক্রয়নৈপুণ্য; বিক্রয়পটুতা; বিক্রয়বিদ্যা
**sales office**—বিক্রয় কার্যালয়
**sales on return basis**—ফেরত গ্রহণের ভিত্তিতে বিক্রয়; ফেরত-গ্রহণ শর্তে বিক্রী
**sales policy**—বিক্রয়-নীতি
**sales proceed**—বিক্রয়লব্ধ টাকা
**sales promotion**—বিক্রয়-বর্ধন; বিক্রয়-বৃদ্ধি
**sales representative**—বিক্রয় প্রতিনিধি
**sales return**—বিক্রয়-বিবরণী
**sales tax**—বিক্রয়-কর
**Sales Tax Department**—বিক্রয় কর বিভাগ
**Sales Tax Officer**—বিক্রয়-কর আধিকারিক
**Sales Tax Tribunal**—বিক্রয় কর ন্যায়পীঠ/বিচারালয়
**sales transaction**—বিক্রয় লেনদেন
**sales value**—বিক্রয় মূল্য
**sales' warrant**—বিক্রয়পত্র
**sales woman**—বিক্রয়িকা
**salience**—মুখ্যতা; স্পষ্টতা
**saliency**—প্রক্ষেপিতা; সুস্পষ্টতা
**salient**—প্রধান; (কোণ সম্বন্ধে) বহির্গামী; মুখ্য; স্পষ্ট
**salient angle**—বহির্গত কোণ
**salient points**—প্রধান বিষয়; প্রধান লক্ষণ
**saline**—লবণাক্ত; লাবণ; লাবণিক; লোনা
**saline soil**—লোনা মাটি
**saline water**—লবণজল; লোনাজল
**salinity**—লবণতা
**saliva**—থুথু; নিষ্ঠীবন; মুখলালা; লালা
**salivary**—লালা-
**salivary gland**—লালগ্রন্থি
**salivary reflex**—লালা প্রতিবর্ত
**salivation**—লালা-নিঃসরণ; লালাস্রাব
**sallow**—পিঙ্গলবর্ণ বিশিষ্ট; পীতবর্ণ
**sally**—নির্গম; বহির্গমন; সরস মন্তব্য
**sally points**—নির্গম-স্থল
**salman**—মৎস্য বিশেষ
**salon**—অভ্যর্থনা-কক্ষ; কলা-ভবন
**saloon**—অভ্যর্থনা-কক্ষ; পানাগার; প্রধান কামরা; সুসজ্জিত কক্ষ; সুসজ্জিত রেলগাড়ি; সেলুন
**salt**—নুন; লবণ
**saltation**—লম্ফ; লম্ফদান
**salted**—নোনতা; লবণাক্ত
**salted paper**—লবণাক্ত কাগজ; লবণিত কাগজ
**salter**—লবণ-প্রস্তুতকারক; লবণ-বিক্রেতা
**saltish**—নোনতা; লবণাক্ত; লোনা
**Salt Lake**—লবণ হ্রদ
**Salt March**—লবণ আন্দোলন
**salt marsh**—লোনা জল
**salt, neutral**—শমিত লবণ
**salt, normal**—পূর্ণলবণ
**saltpetre**—যবক্ষার; সোরা
**salty**—নোনতা; লবণাক্ত
**salubrious**—স্বাস্থ্যকর; স্বাস্থ্যজনক

**salubrity**—স্বাস্থ্যকরত্ব
**salutary**—উপকারী; স্বাস্থ্যকর; হিতকর
**salutation**—অভিবাদন; নমস্কার
**salute**—অভিবাদন; অভিবাদন করা; সালাম করা
**saluting**—অভিবাদন-; সালামী
**saluting platform**—অভিবাদন-মঞ্চ, সালামী-মঞ্চ
**salvage**—উদ্ধার; উদ্ধারমূল্য; নিস্তার; নিস্তারণ
**salvage service**—উদ্ধার-সেবা; নিস্তারণ-সেবা
**salvage value**—উদ্ধার মূল্য
**salvage vessel**—নিস্তারক জলযান
**salvaging**—উদ্ধার; নিস্তারণ
**salvation**—উদ্ধার; নিস্তার; পরিত্রাণ; মুক্তি; মোক্ষ; রক্ষা
**Salvation Army**—উদ্ধার বাহিনী, মুক্তি ফৌজ; মুক্তিসেনা, স্যালভেশন আর্মি
**salve**—প্রলেপ; মলম
**salver**—থালা; প্লেট; রেকাব
**salvific**—নিস্তারণশীল
**salvo**—চিৎকার ধ্বনি; তোপ দাগা
**Samaritan**—সামেরিযাদেশীয়
**same**—পূর্বোক্ত; সম; সমান; সেই
**sameness**—অভিন্নত্ব; একত্ব
**samite**—রেশমী বস্ত্র
**sampan**—ছোট নৌকা
**sample**—1. আদর্শ; নমুনা,
2. উদাহরণ; দৃষ্টান্ত
**sample design**—নমুনা নকশা
**sample frame**—নমুনা কাঠামো
**sample maker**—নমুনাকার
**sample survey**—নমুনা সমীক্ষা
**sampling**—নমুনা-চয়ন; নমুনা দেওয়া নিদর্শ-গ্রহণ
**sampling distribution**—নমুনা বণ্টন
**sampling method**—নমুনা-গ্রহণ প্রণালী
**sampling theory**—নমুনা-চয়ন তত্ত্ব
**sanatorium**—আরোগ্যালয়; স্বাস্থ্য নিবাস
**sanatory**—আরোগ্যকর; স্বাস্থ্যকর
**sanctification**—পবিত্রীকরণ; পূতকরণ
**sanctified**—পবিত্র-করা; পূত
**sanctify**—পবিত্র করা; শুদ্ধ করা
**sanctimonious**—ধর্মধ্বজী; বক ধার্মিক; ভানকারী
**sanctimonious hypocrite**—বকধার্মিক; ভণ্ডতপস্বী
**sanctimony**—ভান করা ভক্তি
**sanction (v.)**—অনুমোদন করা; মঞ্জুর করা, সমর্থন করা
**sanction (n.)**—অনুমোদন, অবরোধ, মঞ্জুরী, শাস্তি
**sanctioned**—অনুমোদিত, মঞ্জুর, মঞ্জুরিত
**sanctioned as proposed**—প্রস্তাব অনুযায়ী মঞ্জুর করা হলো
**sanctioned pay**—অনুমোদিত বেতন
**sanctioning**—অনুমোদন-; অবরোধ; স্বীকৃতি
**sanctioning authority**—অনুমোদন কর্তৃপক্ষ
**sanction is hereby accorded**—এতদ্বারা মঞ্জুর করা হলো
**sanction legal**—আইনসিদ্ধ অনুমোদন; আইনের অনুমোদন
**sanction order**—অনুমোদনাদেশ
**sanction, special**—বিশেষ অনুমোদন/মঞ্জুরী

**sanctity**—পবিত্রতা; শুদ্ধতা; সাধুতা
**sanctity of treaty**—সন্ধির পবিত্রতা
**sanctuary**—অভয়ারণ্য; গর্ভগৃহ; গির্জা; পবিত্র স্থান; পশুবিহার; মন্দির; রক্ষাস্থান
**sanctum**—খাস কক্ষ; গর্ভগৃহ; পবিত্র স্থান
**sanctum sanctorum**—গর্ভগৃহ; পবিত্রতম স্থল
**sand**—বালি; বালু; বালুকা
**sandal**—চটি; চন্দন; স্যান্ডেল
**sandalwood**—চন্দনকাষ্ঠ
**sand-bag**—বালির বস্তা
**sand-bank**—বালু-তট
**sand-bath**—বালিখেলা
**sand-beach**—সৈকত তট
**sand block**—বালকাঠেস
**sand clock**—বালি ঘড়ি
**sand, coarse**—মোটা বালি
**sand-culture**—বালুকাকৃষ্টি
**sand-dunes**—বালিয়াড়ি
**sand, fine**—সরুবালি
**sand-glass**—বালির ঘড়ি
**sand-hill**—বালুকা-শৈল; বালু স্তূপ
**sand, medium**—মাঝারি বালি
**sand-paper**—শিরীস কাগজ
**sand piper**—কাদা-খোঁচা পাখি
**sand rubbing**—বালিঘষা
**sand stone**—বালুশিলা; বেলে-পাথর
**sand-storm**—আঁধি; বালু-ঝড়; মরু-ঝড়
**sandwich**—স্যাণ্ডউয়িচ
**sandy**—বালিপূর্ণ; বালিময়; বালুকাময়; বেলে
**sandy soil**—বেলেমাটি
**sane**—প্রকৃতিস্থ
**sangfroid**—বিপদাপদে শান্তভাব
**sanguinary**—রক্তক্ষয়ী; রক্ত-পিপাসু
**sanguine**—আশান্বিত; আশাবাদী; নিঃসন্দেহ; প্রফুল্ল
**sanguine temperament**—প্রফুল্ল মেজাজ
**sanguineous**—রক্তময়
**sanitorium**—স্বাস্থ্যভূমি; স্বাস্থ্যালয়
**sanitary**—স্বাস্থ্য-; স্বাস্থ্যকর; স্বাস্থ্যপ্রদ
**sanitary arrangement**—সাফাই-ব্যবস্থা
**sanitary contract**—স্বাস্থ্যোপকার বিষয়ক চুক্তি/ঠিকা
**Sanitary Inspector**—স্বাস্থ্য-পরিদর্শক
**sanitation**—অনাময়ব্যবস্থা; সাফাই; স্বাস্থ্যবিধান; স্বাস্থ্যব্যবস্থা
**sanitorium**—আরোগ্য-শালা
**sanity**—প্রকৃতিস্থ ভাব; মানসিক সুস্থতা
**sans**—বিনা
**Sanskrit**—সংস্কৃত (ভাষা)
**Santa Claus**—বড়দিনের উপহারদাতা সাধু নিকোলাস
**santras**—সান্ত্রাস
**sap**—দুর্বল করা; বৃক্ষ-রস
**sapid**—চিত্তাকর্ষক; রুচিকর; সুস্বাদু
**sapience**—জ্ঞান; বিচক্ষণতা; বিজ্ঞতা
**sapient**—জ্ঞানী; বিচক্ষণ; বিজ্ঞ
**sapindaceae**—লিচু-গোত্র
**sapless**—নীরস; শীর্ণ; শুষ্ক
**sapling**—চারা গাছ; যুবক
**saponaceous**—সাবানতুল্য
**saponification**—সাবান-ভবন
**saponify**—সাবানে পরিণত করা
**sapper**—খাদ/রাস্তা/সেতু নির্মাতা সৈন্য

**sapphire**—নীলকান্ত; নীলকান্ত মণি; নীলা
**sappy**—1. তরুণ; দুর্বল
2. রসযুক্ত; রসাল; সরস
**saprophyte**—মৃতজীবী
**saprophytic**—শবজীবী
**saprophytism**—শবজীবিতা
**sap wood**—কোমল কাঠ; সরস কাঠ
**Saracen**—আরববাসীর প্রাচীন নাম; প্রাক্-ধর্মযুদ্ধ মুসলিম
**sarcasm**—উপহাস, বিদ্রূপ, ব্যঙ্গ; ব্যঙ্গোক্তি
**sarcastic**—বিদ্রূপাত্মক; ব্যঙ্গসূচক
**sarcophagus**—প্রস্তরনির্মিত শবাধাব
**sardine**—সামুদ্রিক মৎস্য
**sardonic**—কাষ্ঠ (হাসি); দেঁতো (হাসি); বিদ্রূপাত্মক
**Sargasso Sea**—শৈবাল-সাগব
**sarkar**—সবকার
**sarsaparilla**—সালসা বিশেষ
**sartorial**—দরজী/বস্ত্র সম্বন্ধীয়
**sash**—সার্শি
**sash bar**—সার্শির খিল
**sash window**—সার্শি জানালা
**Satan**—শয়তান
**Satanic**—পৈশাচিক, শযতান সদৃশ
**Satanism**—শযতানবাদ
**satchel**—ক্ষুদ্র থলি
**sate**—সম্পূর্ণরূপে পরিতুষ্ট করা
**satellite**—অনুগামী; অনুষঙ্গী; উপগ্রহ
**satellite, artificial**—কৃত্রিম উপগ্রহ
**satellite, geosynchronous**—ভূসমলয় উপগ্রহ
**satellite state**—অনুগামী রাজ্য
**satellite town**—উপ-নগর; উপনগরী
**satellite word**—অনুষঙ্গী শব্দ
**satiability**—তৃপ্তি; পরিতৃপ্তি
**satiable**—পরিতৃপ্তকারী
**satiated state**—তৃপ্ত অবস্থা; সন্তুষ্ট রাজ্য
**satiation**—তৃপ্তি
**satiation effect**—তৃপ্তি প্রভাব
**satiety**—পরিতৃপ্তি; সন্তৃপ্তি
**satiety price**—তৃপ্তিমূল্য
**satin**—সাটিন
**satire**—উপহাস; বিদ্রূপ, ব্যঙ্গ; ব্যঙ্গ সাহিত্য
**satiric**—গালিপূণ; বিদ্রূপাত্মক; ব্যঙ্গাত্মক
**satiric verse**—ব্যঙ্গাত্মক কবিতা
**satirist**—বিদ্রূপকাবী; ব্যঙ্গ-কবিতা-লেখক
**satirize**—ব্যঙ্গাত্মকভাবে বর্ণনা করা
**satisfaction**—1 পবিশোধ; পূবণ; প্রাযশ্চিত্ত
2 তুষ্টি; পরিতোষ, সন্তোষ
**satisfaction of a decree**—আজ্ঞপ্তিপূরণ; ডিক্রীপূরণ
**satisfactorily**—সন্তোষজনকভাবে
**satisfactory**—সন্তোষজনক; সন্তোষপ্রদ
**satisfactory proof**—সন্তোষজনক প্রমাণ
**satisfiability**—সন্তুষ্টি, সমাধেয়তা
**satisfiable in a domain**—এলাকায় সমাধেয
**satisfied**—তুষ্ট; সন্তুষ্ট
**satisfied user**—তুষ্ট উপভোক্তা
**satisfier**—তোষক
**satisfy**—পরিতুষ্ট করা; পবিতৃপ্ত করা; পরিশোধ করা; পূরণ/পূর্ণ করা, সন্তুষ্ট কবা; সিদ্ধতা সাধন কবা
**satisfy an equation**—সমীকবণেব সিদ্ধতা সাধন করা

**satrap**—ক্ষত্রপ; প্রাদেশিক-শাসক
**saturate**—পরিপূর্ণ করা; পরিপৃক্ত করা; সংপৃক্ত করা
**saturated**—পরিপৃক্ত; সংপৃক্ত
**saturated, over-** —পরিপৃক্ত
**saturated solution**—সংপৃক্ত দ্রবণ
**saturation**—পরিপৃক্তি; সংপৃক্তি
**saturation point**—পরিপৃক্ত দশা
**saturation, super-** —অতিপৃক্তি
**Saturday**—শনিবার
**Saturn**—শনি
**saturnian**—বিশুদ্ধ; সরল; সুখময়; সুখী
**saturnine**—গম্ভীর; বিষণ্ণ
**Saturn, the ring of**—শনিবলয়
**Saturnus**—শনি
**satyr**—কিন্নর; নবাশব; বনচারী
**satyriasis**—পুংকামোন্মাদ
**satyric drama**—বনচারী নাটক
**sauce**—আচার; চাটনি; সস্
**sauce boat**—ডোঙা; নৌকাকার পাত্র
**sauce-pan**—সস্‌প্যান; হাতাবিশিষ্ট চাটু
**saucer**—ডিশ; বেকারি
**saucy**—চটপটে; প্রগল্‌ভ
**saunter**—গড়িমসি করা
**sausage**—মাংসের কাবাব
**savage**—অসভ্য; ক্রূর; নিষ্ঠুর; বন্য; বর্বর
**savage culture**—বন্য সংস্কৃতি
**savage hunting culture**—জঙ্গলি শিকার সংস্কৃতি
**savageness, savagery**—অসভ্যতা; নিষ্ঠুরতা; বর্বরতা
**savage people**—অসভ্য লোক
**savage society**—অসভ্য সমাজ
**savage tribe**—অসভ্য/বন্য উপজাতি
**savanna**—বৃক্ষহীন প্রান্তর; সাভানা
**savant**—জ্ঞানী; পণ্ডিত; বিদ্বান
**save**—1. উদ্ধার করা; ত্রাণ করা; বাঁচানো; মুক্ত করা; রক্ষা করা; সঞ্চয় করা
2 ছাড়া; বিনা; ব্যতীত
**save appearances**—বাইরের ঠাট বজায় রাখা
**save as follows**—নিম্নোক্ত স্থল ছাড়া অন্যস্থলে; নিম্নোক্ত স্থল ব্যতীত অন্যস্থলে
**saver's surplus**—সঞ্চয়কারীর উদ্‌বৃত্ত
**saving**—1. উদ্‌বৃত্ত; সঞ্চয়
2. অনিষ্টনিবারক; মিতব্যয়ী; রক্ষাকারী
3. ব্যতিরেকে
**saving-investment theory**—সঞ্চয়-বিনিয়োগ তত্ত্ব
**saving method**—পুনরাবৃত্তি পদ্ধতি; সঞ্চয়-প্রণালী
**savings**—(আইনে) প্রতিপ্রসব; সঞ্চয়
**savings account**—আমানত; সঞ্চয়; সঞ্চয়ী হিসাব
**savings-bank**—সঞ্চয়-ব্যাঙ্ক
**savings certificate**—সঞ্চয়পত্র
**saviour**—ত্রাণকর্তা; পরিত্রাতা; রক্ষাকারী
**savoir faire**—কার্য-দক্ষতা
**savorless journalism**—নীরস সাংবাদিকতা
**savoury**—আস্বাদজনক; সুস্বাদু
**savoy**—কপি বিশেষ
**saw (v.)**—করাত দ্বারা কাটা/চেরা; করাত চালানো
**saw (n.)**—1. করপত্র; করাত
2. চলতি কথা; প্রবাদবাক্য
**sawdust**—করাতের গুঁড়া

**saw-fish**—হাঙর জাতীয় মৎস্য
**saw-mill**—করাত-কল
**sawyer**—করাতী
**Saxon**—স্যাক্সন (জার্মানির উত্তর-পশ্চিমে বসবাসকারী পূর্বকালেব জাতি)
**say**—1. অনুমান করা; ধরে লওযা; মনে করা; রটানো
2 কহা; বলা
**saying**—উক্তি, প্রবাদবাক্য; বচন
**scab**—1. খোলস; ছাল, মামড়ি
2 খোস-পাঁচড়া; চুলকানি
**scabbard**—খাপ; খাপে পোবা
**scabby**—মামড়ি-পড়া
**scabies**—খোস; পাঁচড়া
**scaffold**—1 ভারা; মাচা/মঞ্চ
2. ফাঁসিকাঠ, বধমঞ্চ
**scaffolding**—ভাবা; ভাবা বাঁধা; মাচান; মাচান বাঁধা
**scalability**—আরোহণ যোগ্যতা
**scalable**—আবোহণযোগ্য
**scalar**—অদিশ; স্কেলার
**scalar field**—স্কেলার ফিল্ড
**scaler matrix**—স্কেলাব ম্যাট্রিক্স
**scald**—ঝলসানো, বাষ্পদাহ
**scale (n.)**—1 আঁশ; খোলস; ছাল; দাঁতেব পাথবি, শল্ক
2. ক্রম; মান; মানক, মাপনী
3. স্বরগ্রাম
**scale (v.)**—আঁশ ছাড়ানো, আবোহণ করা; পরিমাপ করা
**scaled**—আঁশযুক্ত
**scale, decimal**—দশমিক স্কেল (মাপনী)
**scale diatonic**—সপ্তক
**scale, Fahrenheit**—ফাবেন্‌হাইট্ স্কেল
**scale, graduated**—অংশাঙ্কিত স্কেল/মাপনী
**scale leaf**—আঁশপাতা; শল্কপত্র
**scale, meter**—মিটার স্কেল
**scale, musical**—স্বরগ্রাম মান
**scalene**—বিষমবাহু
**scalene triangle**—বিষমবাহু ত্রিভুজ
**scale nohedron**—বিষমভুজক
**scale of fare**—ভাড়াব মান
**scale of pay**—বেতনক্রম; বেতনমান
**scale of preference**—পূর্বিতা-ক্রম
**scale of production**—উৎপাদনেব পরিমাণ
**scale-pan**—তুলপাত্র
**scale paper (chart paper)**—বেখাঙ্কিত কাগজ
**scales**—তুলা, নিক্তি, পাল্লা
**scale stick**—মাপ-কাঠি
**scale, tempered**—সংস্কৃত স্বরগ্রাম
**scallop**—ঝালব; শামুক
**scalp**—কপাল, মাথার চামড়া ও চুল
**scalp dance**—কপাল নৃত্য
**scaly**—আঁশে ঢাকা, আঁশেব আকাব: শল্কাকার
**scam**—আর্থিক প্রতাবণা; জোচ্চুবি
**scamper**—দ্রুত ক্রীড়াচঞ্চল দৌড়
**scan**—পরিদর্শন কবা; মাত্রা নির্ণয় কবা; সূক্ষ্মরূপে পবীক্ষা করা
**scandal**—অপবাদ; কলঙ্ক; কুৎসা; কেলেঙ্কারি; গ্লানি
**scandalize**—ভীতি ও ঘৃণার উদ্রেক কবা
**scandalous**—কলঙ্কজনক; কুৎসাজনক নিন্দনীয়, লজ্জাকর
**scandalous writing**—নিন্দনীয় রচনা

**scanning**—ছন্দ-বিশ্লেষণ; সূক্ষ্ম-বীক্ষণ
**scansion**—ছন্দোনিরূপণ; ছন্দোবিশ্লেষ; মাত্রা-নির্দেশ
**scant**—অপ্রচুর; অল্প; বিরল
**scantling**—ক্ষুদ্র খণ্ড; মোটামুটি খসড়া
**scanty**—অপর্যাপ্ত; অপ্রচুর; সামান্য
**scape**—পলায়ন; ভৌম পুষ্পদণ্ড
**scape-goat**—বলিপশু
**scapegrace**—লক্ষ্মীছাড়া
**scapula**—অংশফলক; স্কন্ধাস্থি
**scapular reflex**—স্কন্ধ প্রতিবর্ত
**scar**—কাটা দাগ; ক্ষতচিহ্ন
**scarab**—গুবরে পোকা
**scaramouch**—অকর্মণ্য নোংরা লোক
**scarce**—অপ্রচুব; দুর্লভ; দুষ্প্রাপ্য
**scarcely**—কদাচিৎ
**scarcity**—অপ্রাচুর্য; দুর্লভতা
**scarcity of resources**—সম্পদের অভাব
**scarcity of water**—জলাভাব
**scare**—অহেতুক আতঙ্ক; ভয় দেখিয়ে তাড়ানো
**scarecrow**—কাকতাড়ুয়া
**scarf**—গলাবন্ধ রুমাল
**scarification**—ক্ষত-চিহ্ন
**scarify**—আঁচড়ানো; সমালোচনা করা
**scarlet**—লোহিত
**scarlet-fever**—পীতজ্বর
**scarp**—ভৃগুতট
**scathe**—আঘাত; আঘাত করা
**scatheless**—অনাহত; ক্ষতশূন্য
**scathing**—উগ্র; কটু; তীব্র
**scatter**—বিভিন্নদিকে চলে যাওয়া; বিভিন্নদিকে ছড়ানো
**scattered**—বিক্ষিপ্ত
**scattering**—বিক্ষেপণ
**scavenger**—ঝাড়ুদার; ময়লা-খাদক; সাফাইকারী
**scenario**—চিত্রনাট্য; দৃশ্য-যোজনা; পটকথা
**scene**—কার্যক্ষেত্র; গর্ভাঙ্ক; ঘটনাস্থল দৃশ্য; দৃশ্যপট; নাট্যমঞ্চ; প্রদর্শনী
**scene a faire**—অপরিহার্য দৃশ্য
**scene change**—দৃশ্য-পরিবর্তন
**scene of crime**—অকুস্থল
**scenery**—দৃশ্য; দৃশ্যাবলী
**scenic**—আভিনয়িক; নাটকীয়; রঙ্গালয়-ঘটিত
**scenic artist**—দৃশ্যকার
**scenotest**—দৃশ্য-পরীক্ষণ
**scent (n.)**—1. আভাস; সন্ধানসূত্র
2. গন্ধসার; সুগন্ধ
**scent (v.)**—ঘ্রাণ পাওয়া/লওয়া; সুগন্ধি করা
**sceptic**—নাস্তিক, সংশয়ী; সন্দেহবাদী
**sceptical**—প্রত্যাদেশে অবিশ্বাসী; সংশয়ী
**scepticism**—সংশয়বাদ; সন্দেহ; সন্দেহবাদ
**sceptre**—রাজদণ্ড; রাজশক্তি
**schedule**—1. অনুসূচী; তফসিল
2 তালিকা; নির্ঘণ্ট, নির্ধারিত, ফর্ম; সময়-সূচী; সারণী; সূচী
**scheduled bank**—তফ্‌সিলভুক্ত/তফ্‌সিলী ব্যাঙ্ক
**scheduled caste**—তফ্‌সিলী সম্প্রদায়
**scheduled time**—তালিকাভুক্ত সময়; নির্ধারিত সময়

**scheduled tribe**—তফ্‌সিলী আদিবাসী
**schedule of airmail service**—বিমান ডাক ব্যবস্থা সারণী
**schedule of classification**—বর্গীকরণ ছক; বর্গীকরণ সারণী
**schedule of expenditure**—খরচের তফ্‌সিল; খরচের তালিকা
**schedule of rates**—দরের তালিকা
**schedule of trains**—গাড়ির সময়-সূচী
**schema**—উদাহরণ
**schematic**—পরিকল্পনীয়, পবিকল্পিত; যোজনাবদ্ধ
**schematic arrangement**—পরিকল্পিত/যোজনাবদ্ধ বিন্যাস
**scheme**—নকশা; পরিকল্প; মুসাবিদা; যোজনা
**schemeful**—মতলববাজ
**scheme of classification**—বর্গীকরণ পরিকল্প
**scheme of development**—উন্নয়ন-পরিকল্প; বিকাশ-যোজনা
**schemer**—চক্রান্তকারী; পরিকল্পনাকারী
**scheming**—কুচক্রী; ধূর্ত; ষড়যন্ত্রকারী
**scheming behaviour**—ষড়যন্ত্রকারী ব্যবহাব
**schismatical**—বিভেদকারী
**schist**—স্তর-বিন্যস্ত শিলা
**schizocarp (fruit)**—ভেদক ফল
**schizophrenia**—চিত্তভ্রংশী বাতুলতা
**scholar**—1 ছাত্র; বিদ্যার্থী; বৃত্তিধারী ছাত্র; শিষ্য
2 পণ্ডিত; বিদ্বান; মনীষী
**scholarly**—পণ্ডিতসদৃশ; পণ্ডিতোচিত; পাণ্ডিত্যপূর্ণ
**scholar, research**—বিদ্যার্থী গবেষক
**scholarship**—ছাত্রবৃত্তি; জলপানি; পাণ্ডিত্য; বিদ্যাবত্তা; বৃত্তি
**scholarship division**—ছাত্রবৃত্তি বিভাগ
**scholarship examination**—বৃত্তি-পরীক্ষা
**scholarship, research**—গবেষণা-বৃত্তি
**scholastic**—অতিসূক্ষ্ম; পণ্ডিতযোগ্য
**scholasticism**—পাণ্ডিত্যবাদ; সাম্প্রদায়িক বিদ্যাভিমান
**scholiast**—টীকাকার; ভাষ্যকাব
**scholium**—টীকা; ভাষ্য
**school (v.)**—তিরস্কার করা; পড়ানো; শিক্ষা দেওয়া
**school (n.)**—1. পাঠশালা; বিদ্যালয়; স্কুল
2. গোষ্ঠী; ঘরানা; ঝোঁক
3. বিচারপদ্ধতি; শাখা; শৈলী; সম্প্রদায়
**School Board**—শিক্ষাপর্ষদ্‌
**school boy**—বিদ্যালয়ের ছাত্র
**school development council**—বিদ্যালয় উন্নয়ন পরিষদ্‌
**school discipline**—বিদ্যালয় অনুশাসন/নিয়ম
**school edition**—ছাত্র সংস্করণ
**school fees**—বিদ্যালয়ের বেতন
**school final examination**—বিদ্যালয় শিক্ষান্ত পরীক্ষা; মাধ্যমিক পরীক্ষা
**school-going children**—বিদ্যালয়গামী ছেলেমেয়ে
**schooling**—বিদ্যালয়ে প্রাপ্ত শিক্ষা
**School-Inspector**—বিদ্যালয়-পরিদর্শক
**school leaving age**—বিদ্যালয় নিবর্তন বয়স

**school leaving certificate**—বিদ্যালয় নিবর্তন প্রমাণপত্র
**school library**—বিদ্যালয় গ্রন্থাগার
**school management**—বিদ্যালয় পরিচালক; বিদ্যালয় পরিচালন
**school master**—বিদ্যালয়ের শিক্ষক
**school of painting**—চিত্রকলা শাখা; চিত্রকলা শৈলী
**School of Planning and Architecture**—পরিকল্পনা ও স্থাপত্য বিদ্যালয়
**school of thought**—ধী-গোষ্ঠী; বিচাব-ধাবা
**school organization**—বিদ্যালয় সংগঠন
**school phobia**—বিদ্যালয়-ভীতি
**school publication**—বিদ্যালয প্রকাশন
**school report**—বিদ্যালয় বিববণ
**school roll**—বিদ্যালয় ছাত্রসূচী
**School Text Book Board**—বিদ্যালয-পাঠ্যপুস্তক পর্ষদ্
**school year**—বিদ্যালয-বর্ষ
**schooner**—মাস্তুলযুক্ত জাহাজ
**sciatic**—পাছা সংক্রান্ত
**sciatica**—নিতম্বেব বাতরোগ
**science**—বিজ্ঞান
**science editor**—বিজ্ঞান সম্পাদক
**science faculty**—বিজ্ঞান অনুষদ্, বিজ্ঞান শাখা
**science fiction**—বিজ্ঞান কাহিনী
**science laboratory**—বিজ্ঞান পরীক্ষাগার
**science, natural**—প্রকৃতি বিজ্ঞান
**science news**—বিজ্ঞান সংবাদ/সমাচার
**science of education**—শিক্ষা বিজ্ঞান
**science, physical**—ভৌত বিজ্ঞান
**science, practical**—ব্যবহারিক বিজ্ঞান
**science programme**—বিজ্ঞান কার্যক্রম
**science teacher**—বিজ্ঞান শিক্ষক/শিক্ষিকা
**scientific**—বিজ্ঞানসম্মত; বৈজ্ঞানিক
**scientific analysis**—বৈজ্ঞানিক বিশ্লেষণ
**scientific apparatus**—বৈজ্ঞানিক যন্ত্রপাতি
**scientific attitude**—বৈজ্ঞানিক মনোভাব
**scientific cause**—বৈজ্ঞানিক কারণ
**scientific classification**—বিজ্ঞানসম্মত বর্গীকরণ, বৈজ্ঞানিক বর্গীকবণ
**scientific explanation**—বৈজ্ঞানিক ব্যাখ্যা
**scientific hypothesis**—বৈজ্ঞানিক কল্পনা/প্রকল্প
**scientific inference**—বৈজ্ঞানিক সিদ্ধান্ত
**scientific knowledge**—বৈজ্ঞানিক জ্ঞান
**scientific law**—বৈজ্ঞানিক নিয়ম/বিধি
**scientific management**—বৈজ্ঞানিক পবিচালন
**scientific method**—বৈজ্ঞানিক পদ্ধতি
**scientific observation**—বৈজ্ঞানিক পর্যবেক্ষণ
**scientific opinion**—বৈজ্ঞানিক অভিমত, বৈজ্ঞানিক বিচার
**scientific philosophy**—বৈজ্ঞানিক দর্শন
**scientific planning**—বৈজ্ঞানিক পরিকল্পনা

**scientific procedure**—বৈজ্ঞানিক প্রক্রিয়া
**scientific reasoning**—বৈজ্ঞানিক তর্ক
**scientific research**—বৈজ্ঞানিক গবেষণা
**scientific socialism**—বৈজ্ঞানিক সমাজবাদ
**scientific spirit**—বৈজ্ঞানিক মনোবৃত্তি
**scientific study**—বিজ্ঞানসম্মত অধ্যয়ন
**scientism**—বিজ্ঞানমনস্কতা
**scientist**—বিজ্ঞানী
**scimitar**—খড়্গ; ভোজালি
**scintilla**—কণা; স্ফুলিঙ্গ
**scintillant**—ঝকঝককারী; দীপ্তিশালী
**scintillate**—ঝিকমিক কবা; স্ফুলিঙ্গ নির্গত করা
**scintillation**—স্ফুলিঙ্গায়ন
**sciolism**—মিথ্যা জ্ঞানের বড়াই
**scion**—পল্লব, রাজবংশীয
**scissors**—কাঁচি
**sclerotic**—শ্বেতমণ্ডল
**sclerotic coat**—শ্বেতমণ্ডলাবরণ
**scoff**—উপহাস; উপহাস করা, ঘৃণা প্রকাশ কবা; বিদ্রূপ
**scold**—তিরস্কার করা ভর্ৎসনা কবা
**scoop (v.)**—খালি কবা; খুঁড়ে বেব করা, খোদলানো
**scoop (n.)**—একান্ত সংবাদ, গহ্বব, ফাটকায বহু লাভ; বড়হাতা; বিশিষ্ট সংবাদ; সর্বাগ্র
**scooter**—মোটর সাইকেল, শিশুদের দ্বি-চক্র গাড়ি
**scope**—আওতা, কার্যক্ষেত্র, পরিধি, বোধশক্তি, সুযোগ
**scorch**—ঝলসানো, দগ্ধ করা; শুষ্ক হওয়া; সামান্য পোড়া
**scorched earth policy**—পোড়ামাটির নীতি
**scorching**—দগ্ধকারী
**score (v.)**—দাগ কাটা; সাফল্যাঙ্ক লাভ করা; হিসাব রাখা
**score (n.)**—কারণ; কুড়ি; খাঁজ; গণনা; দাগ; বিংশতি; বিল, সাফল্যাঙ্ক; হিসাব
**score-board**—সাফল্যাঙ্ক-ফলক
**score card**—প্রাপ্তাঙ্ক-কার্ড
**scorer**—গণক
**scoring**—প্রবন্ধ-লিখন
**scoring method**—যুগ্মস্মৃতি-পদ্ধতি
**scorn (v.)**—অবজ্ঞা কবা, হেয় জ্ঞান করা
**scorn (n.)**—অবজ্ঞা, উপহাস, ঘৃণা
**scornful**—অবজ্ঞাসূচক, ঘৃণাসূচক
**Scorpio**—বৃশ্চিক, বৃশ্চিক রাশি
**scorpion**—কাঁকড়াবিছা; বৃশ্চিক
**scorpion sting**—বিছার কামড়; বিছার হুল; বৃশ্চিক দংশন
**Scot**—স্কটল্যাণ্ডদেশীয়
**scot**—অর্থদণ্ড, কর
**scotch**—কাটা, খোঁচানো
**scotch block**—বাধা
**Scotchman**—স্কটল্যাণ্ডবাসী
**scotfree**—অক্ষত, দণ্ড-মুক্ত
**scotophobia**—অন্ধকাব-ভীতি, নিশা-ভীতি
**scotopic luminosity**—শলকা জ্যোতি
**scoundrel**—পাজি, বদমাশ
**scour**—অনুসন্ধান কবা, দ্রুত চলা; পরিষ্কার কবা; মাজা ঘষা কবা; সাফ করা
**scouring**—মাজা; মাজা-ঘষা

**scourge**—কশা; চাবুক; চাবুক মারা
**scourging**—কশাঘাত
**scout**—গুপ্তচর; চর; তল্লা; সন্ধান; স্কাউট
**scouting**—গুপ্তচরের কার্যকলাপ সন্ধান
**scoutmaster**—স্কাউটদলের পরিচালক
**scowl**—গোমড়ামুখো হওয়া; ভ্রূকুটি; ভ্রূকুটি করা
**scrabble**—আঁচড় মারা; হিজিবিজি দাগ; হিজিবিজি দাগ কাটা
**scrag**—অস্থিসার জন্তু/ব্যক্তি; ঘাড় মটকানো
**scraggy**—রোগা ও অস্থিসার
**scramble**—কাড়াকাড়ি করা; হামাগুড়ি দেওয়া
**scrap (n.)**—ক্ষুদ্র খণ্ড; পরিত্যক্ত ধাতু
**scrap (v.)**—ধ্বংস করা; ফেলে দেওয়া; ভেঙে ফেলা
**scrap-book**—সংগ্রহ পুস্তক
**scrape**—চাঁচা; ছোলা; তোলা
**scraper**—ঘষার যন্ত্র
**scraping**—ঘষা; তোলা
**scraping rust**—জং তোলা; মরচে তোলা
**scraping tool**—ঘষার যন্ত্র
**scrappy**—টুকরা-সমন্বিত
**scratch (n.)**—অঙ্কন; আঁচড়; ছড়; নখাঘাত
**scratch (v.)**—আঁচড়ানো; চুলকানো; রেখাটেনে কেটে দেওয়া
**scrawl**—আঁচড় কাটা
**scream**—আর্তনাদ; আর্তনাদ করা; চিৎকার করা; চিৎকার ধ্বনি
**scree**—স্থূল স্তূপ
**screech**—কর্কশ শব্দ; চিৎকার; চিৎকার করা
**screen (n.)**—ছাঁকনি; পর্দা; যবনিকা
**screen (v.)**—আবৃত করা; আশ্রয় দেওয়া; গোপন করা; ছাকা; বাছাই করা
**screening**—বাছাই
**Screening Board**—বাছাই পর্ষদ্
**screen memory**—আবরক স্মৃতি
**screw**—পেঁচকল; পেরেক; স্ক্রু
**screwdriver**—তির্যুৎ; প্যাচকষ; স্ক্রু-ড্রাইভার
**screw-jack**—উত্তোলক যন্ত্র
**screw-nail**—পেঁচবিশিষ্ট পেরেক; স্ক্রুপ
**screw, pitch of the**—গুণান্তর; থাক
**screw, thread of the**—গুণ; গুণা
**scribble**—হিজিবিজি লেখা
**scribe**—কেরানী; লেখক
**scriber**—প্রতিলিপিক
**scribing**—সজ্জা সংযোজক
**scrim**—জালী
**scrimmage**—দাঙ্গা, মারামারি
**scrimp**—কমানো; ব্যয়সংকোচ করা
**scrip**—কাঁচা প্রমাণপত্র/রসিদ; চিরকুট; ফর্দ
**script**—উত্তরপত্র; পাণ্ডুলিপি; লিপি; হস্তলিপি
**scriptorium**—লিখন কক্ষ
**script, Roman**—রোমান লিপি
**scriptural**—ধর্মশাস্ত্রীয়
**scripture**—ধর্মগ্রন্থ; ধর্মশাস্ত্র
**script-writer**—চিত্রনাট্যকার; লিপিলেখক
**script-writing**—লিপিলিখন
**scrivener**—দলিলপত্র লেখক; নকলনবিশ
**scrofula**—গলগণ্ড
**scroll**—কুণ্ডলী; তফসিল; নির্ঘণ্ট
**scrotum**—অণ্ডকোষ; মুষ্ক

**scrub**—খ্যাংরা; ঝোপ; বুরুশ; মাজা
**scrubby**—ক্ষুদ্র; নীচ; সামান্য, হীন
**scrubland**—গুল্মভূমি
**scrunch**—চিবানো
**scruple**—দ্বিধা, সংকোচ, সন্দেহ, সামান্য বস্তু
**scrupulosity**—নৈতিক সংকোচশীলতা
**scrupulous**—খুঁতখুঁতে, নির্দোষ; সন্দিগ্ধ
**scrutin**—নির্বাচন
**scrutin de liste**—সূচী নির্বাচন পদ্ধতি
**scrutineer**—সমীক্ষক
**scrutinize**—তদন্ত করা, সমীক্ষা করা
**scrutinizer**—সমীক্ষক
**scrutiny**—সমীক্ষা
**scrutiny restriction**—সমীক্ষা-প্রতিবন্ধ
**scuffle**—হাতাহাতি, হাতাহাতি করা
**scull**—দাঁড, দাঁড দিয়ে ঠেলা
**scullion**—বাসন-মাজা চাকর
**sculptor**—ভাস্কর, শিল্পী
**sculptural**—ভাস্কর্য সদৃশ, মূর্তিকলা সম্বন্ধীয
**sculpture**—খোদা, খোদাই, ভাস্কর্য, ভাস্কর্যবিদ্যা
**scum**—আবর্জনা, গাঁজলা, ফেনা-
**scurf**—খুসকি, মরামাস
**scurrility**—অশ্লীল ভাষা
**scurrilous**—অশ্লীল ভাষী
**scurry**—দ্রুত গমন
**scurvy**—ঘৃণ্য, নীচ, স্কার্ভি (রোগ), হীন
**scutcheon**—কুলাঙ্কিত ঢাল, বর্ম
**scythe**—কাস্তে
**Scythian**—শক
**Scythian-Dravidian Culture**—শক-দ্রাবিড সংস্কৃতি

**S.D.O. (Sub-divisional Officer)**—মহকুমা শাসক
**sea**—সমুদ্র; সাগর
**sea-anchor**—সমুদ্রে ভাসমান নোঙর
**sea-bathing**—সমুদ্রস্নান
**sea-beach**—সমুদ্রোপকূল, সৈকত
**sea-bear**—সাদা ভালুক
**sea-bird**—সামুদ্রিক পক্ষী
**sea-board**—উপকূল অঞ্চল
**sea-born**—সমুদ্রজাত
**sea-borne**—সমুদ্রবাহিত
**sea-borne mail**—সমুদ্রবাহিত ডাক
**sea-borne trade**—সমুদ্রবাহিত বাণিজ্য
**sea-bottom**—সমুদ্রতল, সিন্ধুতল
**sea-breeze**—সমুদ্রবায়ু
**sea-coast**—বেলাভূমি, সমুদ্রতট, সমুদ্রোপকূল
**sea-cucumber**—সামুদ্র কর্কন্ধু
**sea-customs**—সমুদ্র শুল্ক
**Sea Customs Act**—সমুদ্র শুল্ক আইন/বিহিতক
**sea-dog**—বৃদ্ধ নাবিক, সামুদ্রিক জন্তু
**sea-dyke**—সমুদ্র বাঁধ
**seafarer**—নাবিক সমুদ্রচারী
**seafaring**—সমুদ্রগামী, সমুদ্রবাসী, সমুদ্র-ভ্রমণ
**sea-girt**—সমুদ্রবেষ্টিত
**sea-going**—সমুদ্রগামী, সমুদ্রচারী
**sea-going vessel**—সমুদ্রগামী জাহাজ, সমুদ্রযান
**sea-gull**—গাংচিল, শঙ্খচিল
**sea-horse**—সিন্ধুঘোটক
**seal (n.)**—নামমুদ্রা, সীল (মাছ); সীলমোহর

**seal (v.)**—গোপন রাখা; নিরাপদে রাখা; মোহর করা; সমর্থন করা
**Seal Bailiff**—মুদ্রানিয়োগী
**seal coat**—আটকানো পোঁচ; নিরাপত্তা আচ্ছাদন
**seal, common**—সামূহিক নামমুদ্রা
**sealed**—নামমুদ্রাঙ্কিত; সীলমোহরাঙ্কিত
**seal-engraving**—মোহর খোদাই-বিদ্যা
**sea-level**—সমুদ্রপৃষ্ঠ; সমুদ্র সমতল; সাগরাঙ্ক
**sealing-wax**—পত্রাদি বন্ধ করার গালা
**sea-lion**—জল-সিংহ
**Seal of the Authority**—কর্তৃপক্ষের নামমুদ্রা/সীলমোহর
**seam (n.)**—জোড়মুখ; জোড়রেখা; সেলাই-সন্ধি; স্তর
**seaman**—খালাসী; নাবিক
**seamanship**—নাবিক বিদ্যা; নৌপরিচালন দক্ষতা
**sea-mew**—সামুদ্রিক পক্ষী
**seamless**—আগাগোড়া বোনা
**sea-monster**—বিরাট জলজন্তু
**seamstress**—মেয়ে-দরজী
**seamy**—সেলাইয়ের দাগবিশিষ্ট
**seance**—মজলিস
**sea-nymph**—জলদেবী; সিন্ধুপরী
**sea piracy**—জল-দস্যুতা
**sea-plane**—বিমানপোত
**sea-port**—সমুদ্র-বন্দর
**sea-power**—নৌশক্তি
**sear**—ঝলসানো; দগ্ধ করা; শীর্ণ; শুষ্ক; শুষ্ক করা
**search (n.)**—অনুসন্ধান; অন্বেষণ; খানাতল্লাশ; খোঁজ; তল্লাশ; পরীক্ষা; সন্ধান
**search (v.)**—অনুসন্ধান করা; অন্বেষণ করা; খোঁজ করা; পরীক্ষা করা; সন্ধান করা
**search and reference work**—সন্ধান ও সন্দর্ভ কার্য
**search and seizure**—তল্লাশি ও অধিগ্রহণ
**search behaviour**—অন্বেষী ব্যবহার
**searching**—খোঁজ; তল্লাশি; তীক্ষ্ণ; সূক্ষ্ম
**searching activities**—অনুসন্ধান কার্য
**searching enquiry**—সূক্ষ্ম জিজ্ঞাসা/প্রশ্ন
**searching party**—অনুসন্ধানী দল; তল্লাশি দল
**search-light**—তল্লাশি-বাতি; সন্ধানী আলো/বাতি
**search-party**—সন্ধানী দল
**search room**—জিজ্ঞাসা-কক্ষ; সন্ধান-কক্ষ
**search-warrant**—তল্লাশি পরোয়ানা
**sea-robber**—জলদস্যু
**sea route**—সমুদ্র পথ
**sea-rover**—জলদস্যু
**sea-shore**—সমুদ্রতট
**seasick**—সমুদ্রপীড়াগ্রস্ত
**seasickness**—সমুদ্রপীড়া
**seaside**—সমুদ্রতট
**season (n.)**—ঋতু; কাল; মরসুম; সুযোগ
**season (v.)**—পরিপক্ক করা/হওয়া; মসলা দেওয়া; সুস্বাদু করা/ হওয়া
**seasonable**—সময়োচিত
**seasonal**—ঋতু অনুযায়ী; মরসুমী
**seasonal adjustment**—মরসুমী সমাযোজন
**seasonal camp**—মরসুমী শিবির
**seasonal ceremony**—মরসুমী সমারোহ

**seasonal employee**—মবসুমী কর্মচারী
**seasonal employment**—মরসুমী রোজগার
**seasonal fever**—ঋতুজ্বর
**seasonal fruit**—মরসুমী ফল
**seasonal income**—মরসুমী আয়
**seasonal migrant**—নিয়তকালিক প্রবাসী; মরসুমী প্রবাসী
**seasonal peak in marketing**—বিপণনেব মবসুমী শীর্ষকাল
**seasonal production**—মরসুমী উৎপাদন
**seasonal rate**—মরসুমী দর
**seasonal requirement**—কালিক/মবসুমী আবশ্যকতা
**seasonal unemployment**—মবসুমী বেকাবত্ব
**seasonal variation**—ঋতুগত পরিবর্তন; মবসুমী পরিবর্তন
**season, breeding**—প্রজননঋতু
**seasoned**—গবম মসলাযুক্ত, পরিপক্ব; পাকা
**seasoned timber**—পাকা কাঠ
**seasoning**—পরিপক্ব করা, পাকানো
**season ticket**—মেয়াদি টিকিট; সীজন-টিকিট
**seat**—আবাস; আসন; কেন্দ্র, নিলয
**seat arrangement**—আসন-বিন্যাস
**seat-belt**—আসন-বেল্ট
**seat capacity**—মোট আসন (সংখ্যা)
**seated**—আসীন
**seated image**—আসীন মূর্তি
**seating**—আসন
**seating plan**—আসন ব্যবস্থা
**S.E.A.T.O. (=South-East Asian Treaty Organization**—দক্ষিণ-পূর্ব এশীয় সন্ধি-সংস্থা
**seat of government**—রাজধানী
**seat of learning**—শিক্ষাকেন্দ্র
**seat reservation**—আসন সংরক্ষণ
**seat work**—স্ব-স্থান-কার্য
**sea-voyage**—সমুদ্রযাত্রা; সমুদ্রে ভ্রমণ
**seaward**—সমুদ্রাভিমুখীন; সাগরাভিমুখে
**sea warfare**—সামুদ্রিক যুদ্ধ
**sea-weed**—সমুদ্র-উদ্ভিদ; সমুদ্র-শৈবাল
**sea worthy**—সমুদ্রে গমনযোগ্য
**sebaceous**—চর্বিনিঃসরণকারী; চর্বিযুক্ত; তৈলাক্ত
**sebaceous gland**—চর্বিনিঃসরণকারী গ্রন্থি
**secant**—ছেদক; ছেদনী
**secant, inverse**—বিপরীত ছেদক
**secede**—অপসরণ করা, পৃথক হওয়া; সদস্যপদ ত্যাগ করা
**secession**—অপসরণ; পৃথককরণ
**seclude**—নির্জনে সরানো; বিচ্ছিন্ন করা
**secluded**—নিভৃত, নির্জন; বিচ্ছিন্ন
**seclusion**—গোপনতা; নির্জনতা; বিচ্ছেদ
**second**—অনুমোদন কবা; দ্বিতীয়, বিকলা, সমর্থন কবা; সেকেন্ড
**secondarily**—গৌণভাবে; দ্বিতীয়তঃ
**secondary**—অনু; অপ্রধান, গৌণ-; মধ্য-; মাধ্যমিক
**secondary accent**—অপ্রধান/গৌণ স্বরাঘাত; উপপ্রস্বব
**secondary action**—গৌণ ক্রিয়া
**secondary affix**—তদ্ধিত প্রত্যয
**secondary axis**—গৌণ অক্ষ
**secondary cell**—সঞ্চয়কোষ

